১৪১। هَاهُوَذَا এর ব্যবহার

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
| --- | --- | --- | --- |
| পুং | هَاهُوَذَا<br>সে এখানে | هَهُمَاذَانِ<br>তারা দুজন এখানে | هَاهُم أُلَاءِ<br>তারা সকলে এখানে |
| স্ত্রী | هَاهِيَ ذِيْ<br>সে এখানে | هَهُمَاتَانِ | هَاهُنَّ أُلَاءِ<br>তারা সকলে এখানে |
| পুং | هَأَنَذَا<br>আমি এখানে | | هَانَحْنُ أُلَاءِ<br>তারা সকলে এখানে |
| স্ত্রী | هَأَنَذِيْ<br>আমি এখানে | | هَانَحْنُ أُلَاءِ<br>তারা সকলে এখানে |

১৪২। সাবধান করতে اِيَّاكَ

কোন কাজ করা থেকে সাবধান করতে اِيَّاكَ এর পরে অসমাপিকা ক্রিয়া ব্যবহৃত হয়।

| | |
| --- | --- |
| ক্লাসে ঘুমানো থেকে সাবধান থেকো | اِيّاكَ اَنْ تَنَامَ فِي الفَصْلِ |
| যেনা করা থেকে সাবধান | اِيّاكَ اَنْ تَزْنُوْا |

যদি اِيَّاكَ এর পর ইসম থাকে তাহলে এরপর وَ আসে।

| | |
| --- | --- |
| ক্লাসে ঘুমানো থেকে সাবধান থেকো | اِيّاكَ وَ النَّوْمَ فِي الفَصْلِ |
| মিথ্যা থেকে সাবধান | اِيّاكَ وَ الْكَذِبَ |
| হিংসা থেকে সাবধান | إيَّكُنَّ وَ الْحَسَدَ |

## ১৪৩। لاَ بُدَّ অবশ্যই অর্থে

কোনো কিছুকে অবশ্যই অর্থে لاَ بُدَّ ব্যবহৃত হয়। এই ৮ বলা হয় لاَ النَّا فِيَةُ لِلْجِنْسِ

| | |
|---|---|
| অবশ্যই পরীক্ষা দিতে হবে। | لاَبُدَّ مِنَ الاِخْتِبَارِ |
| অবশ্যই মরতে হবে | لاَبُدَّ مِنَ الْمَوْتِ |

তবে এর পর অসমাপিকা ক্রিয়া থাকলে مِنْ কে বাদ দেওয়া যায়।

| | |
|---|---|
| তোমাকে অবশ্যই তাকে লিখতে হবে। | لاَبُدَّ اَنْ تَكْتُبَ لَهُ |
| তোমাকে অবশ্যই লিখতে হবে কীভাবে কম্পিউটার অপারেট করতে হয়। | لاَبُدَّ اَنْ تَتَعَلَّمُوْا تَشْغِيْلَ الحَاسُوْبِ |

## ১৪৪। رَاَى – يَرَى এর ব্যবহার

رَاَى – يَرَى এর দুটি অর্থ

| | | |
|---|---|---|
| আমি ইব্রাহীমকে দেখেছিলাম। | رَاَيْتُ اِبْرَا هِيْمَ | ১ (সে দেখেছিল<br>এটা হল رَاَى البَصَرِيَّةُ |
| তারা তাঁকে দূরবর্তী মনে করে। | اِنَّهُمْ يَرَوْنَهُ بَعِيْدًا | ২ (সে মনে করেছিল বা সে সন্দেহ করেছিল, সে বিচার করল ইত্যাদি।<br>এই ক্রিয়ার দুটি কর্ম যারা মূলত মুবতাদা ও খবর। |
| আমি মনে করি তুমি দুর্বল। | اَرَا كَ ضَعِيْفًا | |
| আমি মনে করি হামিদ একজন আলিম। | اَرَا حَامِدًا عَالِمًا | |

Contents

## ১৪৫। عَسَى এর ব্যবহার :

عَسَى দুটি অর্থে ব্যবহৃত হয়।

| অর্থ | উদাহরণ | |
|---|---|---|
| আশা করা যায় আল্লাহ তাদের উপর ক্ষমাপরায়ণ হবেন। | عَسَى اللَّهُ اَنْ يَتُوْبَ عَلَيْهِمْ | আশা অর্থে |
| তোমরা যা পসন্দ কর না এমন হতেই পারে যে, তা তোমাদের পক্ষে কল্যাণকর | وَ عَسَى اَنْ تَكْرَهُوْا شَيْئًا وَ هُوَ خَيْرٌ لَكُمْ | |
| আশা করি এই বছর বিবাহ করব | عَسَيْتُ أَنْ أَتَزَوَّجَ هٰذَا الْعَامَ | |
| হয়ত বা আপনার পালনকর্তা আপনাকে মোকামে মাহমুদে পৌঁছাবেন। | عَسَى أَن يَبْعَثَكَ رَبُّكَ مَقَامًا مَّحْمُودًا | |
| এমনও হতে পারে যে, তোমরা যা পসন্দ কর তা তোমাদের জন্য অকল্যাণকর | وَعَسَى أَن تُحِبُّوا شَيْئًا وَهُوَ شَرٌّ لَّكُمْ | আশংকা অর্থে |
| মুমিনগণ, কেউ যেন অপর কাউকে উপহাস না করে। কেননা, সে উপহাসকারী অপেক্ষা উত্তম হতে পারে | يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا لَا يَسْخَرْ قَوْمٌ مِّن قَوْمٍ عَسَى أَن يَكُونُوا خَيْرًا مِّنْهُمْ | |
| পক্ষান্তরে তোমাদের কাছে হয়তো কোন একটা বিষয় পছন্দসই নয়, অথচ তা তোমাদের জন্য কল্যাণকর। | وَعَسَى أَن تَكْرَهُوا شَيْئًا وَهُوَ خَيْرٌ لَّكُمْ | |

عَسَى দুর্বল ক্রিয়া বা পূর্ণ ক্রিয়া উভয় হিসাবেই ব্যবহৃত হয়।

| اَلْفِعْلُ التَّامُّ সরল ক্রিয়া বা পূর্ণ ক্রিয়া | الفِعْلُ النَّاقِصُ ক্রিয়া দুর্বল |
|---|---|
| عَسَى اَنْ يَهْدِيَنِ رَبِّيْ<br>আশা করছি যে আমার রব আমাকে পথ দেখাবেন। | عَسَى اللَّهُ اَنْ يَتُوْبَ عَلَيْهِمْ<br>আশা করা যায় আল্লাহ তাদের উপর ক্ষমাপরায়ণ হবেন। |

১৪৬। لِكَيْ শব্দের ব্যবহার

لِكَيْ একটি অসমাপিকা অব্যয়। لِكَيْ শব্দের অর্থ“ যেহেতু“ / ”সে কারনে”। এরপরের ক্রিয়া মানসুব হয়। لِكَيْ এর সাথে না বোধক لا যোগ হয়। এবং মাঝে মাঝে لِكَيْ এর لِ উঠে যায়।

যেমনঃ

| | |
|---|---|
| আমি আরবী ভাষা পাঠ করি যাতে সম্মানিত কুরআন বুঝতে পারি | اَدْرُسُ اللُّغَةَ العَرَبِيَّةَ لِكَيْ اَفْهَمَ القُرْآنَ الكَرِيْمَ |
| পরিশ্রম কর যাতে তুমি ফেল না কর | اِجْتَهِدْ لِكَيْلَا تَرْسُبَ |
| যাতে সে জানার পর জ্ঞাত বিষয় সম্পর্কে সজ্ঞান থাকে না। | لِكَيْلَا يَعْلَمَ مِن بَعْدِ عِلْمٍ شَيْئًا |
| যাতে আমরা আপনার বেশি প্রশংসা করতে পারি। | كَيْ نُسَبِّحَكَ كَثِيْرًا |

১৪৭। إِذَنْ শব্দের ব্যবহার

اِذَنْ শব্দের অর্থ“ সে কারনে”। এটা মুদারির পূর্বে বসে তাকে মানসুব করে। একটা বিবৃতির জবাব হিসাবে আসে। যেমনঃ

| জবাব | বিবৃতি |
|---|---|
| اِذَنْ نَسْتَقْبِلَهُ فِي الْمَطَارِ | يَرْجِعُ الْمُدِيْرُ اليَوْمَ مِنَ الخَارِجِ |
| সে কারনে আমরা তাকে বিমান বন্দরে স্বাগত জানাব | প্রধান শিক্ষক আজ বাহির থেকে ফিরবেন |

اِذَنْ ক্রিয়াকে মানসুব করে নিচের তিনটি ক্ষেত্রেঃ

- اِذَنْ অবশ্যই বাক্যের শুরুতে আসবে। যেমন نَحْنُ اِذَنْ نَسْتَقْبِلُهُ তে ক্রিয়া মানসুব হয়নি যেহেতু তা শুরুতে আসেনি।
- ক্রিয়াপদ ঠিক তার পরপরই আসতে হবে। অবশ্য না বোধক لا এবং و আল কসম এ দুয়ের মধ্যে আসতে পারে। যেমন اِذَنْ وَاللهِ نَسْتَقْبِلَهُ فِي المطَارِ
- ক্রিয়াটি ভবিষ্যৎ কালের অর্থ প্রকাশ করবে।

১৪৮। جَعَلَ এর বিভিন্ন ব্যাবহারঃ

ক- কোন কিছু তৈরী

| | |
|---|---|
| সকল প্রশংসা তার যিনি আসমান ও জমিন সৃষ্টি করেছেন এবং তৈরী করেছেন অন্ধকার ও আলো | اَلْحَمْدُ لِلَّهِ الَّذِيْ خَلَقَ السَّمٰوَاتِ وَ الْاَرْضَ وَ جَعَلَ الظُّلُمَاتِ وَ النُّوْرَ |
| | |

খ- কোনকিছু হতে কোনকিছুতে পরিণত করা

| | |
|---|---|
| শিঘ্রই আমি এই রুমটাকে দোকান বানাবো | سَأَجْعَلُ هَذِهِ الْغُرْفَةَ دُكَّانًا |
| আল্লাহ মদকে হারাম করেছেন | جَعَلَ اللهُ الْخَمْرَ حَرَامًا |
| এবং তিনি চাঁদকে নুর ও সূর্যকে সিরাজ বানিয়েছেন | و جَعَلَ الْقَمَرَ نُوْرًا وَ جَعَلَ الشَّمْسَ سِرَاجًا |

গ- শুরু হওয়া অর্থে। এক্ষেত্রে এটা كَانَ এর মত ব্যবহৃত হয় এবং এর ইসম ও খবর থাকে।

| | |
|---|---|
| হামিদ আমাকে পেটাতে শুরু করে | جَعَلَ حَامِدٌ يَضْرِبُنِيْ |

ঘ- চিন্তা করা অর্থে এক্ষেত্রেও দুটি কর্ম থাকে।

| | |
|---|---|
| তুমি কি আমাকে হেডমাস্টার ভেবেছো? | اَجَعَلْتَنِيْ مُدِيْرًا |

১৪৯। بِئْسَ ও نِعْمَ এর ব্যাবহার

প্রশংসার জন্য نِعْمَ এবং দোষারোপের জন্য بِئْسَ ব্যবহৃত হয়। এরা لَيْسَ এর মত অর্থাৎ এদের বর্তমান কাল নাই। এদের কেবল তৃতীয় পুরুষ হয়।

| بِئْسَ | نِعْمَ | পুরুষ |
|---|---|---|
| بِئْسَتْ | نِعْمَتْ | স্ত্রী |

| | |
|---|---|
| আমি দাউদকে সোলায়মান দান করেছি। সে একজন উত্তম বান্দা। | وَوَهَبْنَا لِدَاوُودَ سُلَيْمَانَ ۚ نِعْمَ الْعَبْدُ |
| এবং কতই না চমৎকার সাহায্যকারী। | نِعْمَ الْمَوْلَىٰ وَنِعْمَ النَّصِيرُ |
| যারা কাজ করে তাদের জন্য কতইনা চমৎকার প্রতিদান। | وَنِعْمَ أَجْرُ الْعَامِلِينَ |
| কত নিকৃষ্ট পানীয় এবং খুবই মন্দ আশ্রয়। | بِئْسَ الشَّرَابُ وَسَاءَتْ مُرْتَفَقًا |
| কত মন্দ এই বন্ধু এবং কত মন্দ এই সঙ্গী। | لَبِئْسَ الْمَوْلَىٰ وَلَبِئْسَ الْعَشِيرُ |
| দোযখের? তারা তাতে প্রবেশ করবে সেটা কতই না মন্দ আবাস। | جَهَنَّمَ يَصْلَوْنَهَا ۖ وَبِئْسَ الْقَرَارُ |

১৫০। اَبَدًا ও قَطُّ এর ব্যবহার

অতীতের না বোধক ক্রিয়ায় জোর দিতে قَطُّ এবং ভবিষ্যত কালের না বোধক ক্রিয়ায় জোর দিতে اَبَدًا ব্যবহৃত হয়।

| ভবিষ্যত কালের না বোধক ক্রিয়ায় জোর | অতীত কালের নাবোধক ক্রিয়ায় জোর |
|---|---|
| لَنْ أَكْتُبَ إِلَيْهِ أَبَدًا | مَا رَأَيْتُهُ قَطُّ |
| আমি কখনোই তার কাছে লিখব না | আমি তাকে কখনো দেখিনি। |
| لَنْ أَشْرَبَ الخَمْرَ أَبَدًا | مَا شَرِبْتُ الْخَمْرَ قَطُّ |
| আমি কখনোই মদ পান করবো না | আমি কখনোই মদ পান করিনি |

## অধ্যায়-১৯ (বিবিধ নিয়ম)

### ১৫১। নাম প্রধান ও ক্রিয়াপ্রধান বাক্যের শুরু

الْجُمْلَةُ الْاِسْمِيَّةُ। নামপ্রধান বাক্য নিম্নোক্ত তিনভাবে শুরু হয়,

| | | |
|---|---|---|
| ইসম বা হারফ দিয়ে | هُوَ مُدَرِّسٌ | مُحَمَّدٌ طَبِيْبٌ |
| অসমাপিকা ক্রিয়া দিয়ে | اَنْ تَصُوْمُوْا خَيْرٌ لَّكُمْ | |
| إِنَّ ও তার বোন لَيْتَ، لَكِنَّ، لَعَلَّ প্রভৃতি দিয়ে | إِنَّ اللهَ غَفُوْرٌ رَحِيْمٌ | |

الْجُمْلَةُ الْفِعْلِيَّةُ। ক্রিয়াপ্রধান বাক্য নিম্নোক্ত দুইভাবে শুরু হয় ,

| | |
|---|---|
| الْفِعْلُ التَّامُّ পুর্ন ক্রিয়া দিয়ে | طَلَعَتِ الْشَّمْسُ |
| الْفِعْلُ الْنَّاقِصُ অপূর্ন ক্রিয়া দিয়ে | كَانَ الْجَوُّ بَارِدًا |
| | لَيْسَ الْبَيْتُ بِجَدِيْدٍ |

## ১৫২। মুবতাদা ও খবর

মুবতাদা ও খবরের কিছু বৈশিষ্ট্য হলঃ

| ১। মুবতাদা إسم বা ضَمِيرٌ বা الْمَصْدَرُ الْمُؤَوَّلُ হতে পারে। | |
|---|---|
| إسم | اللهُ رَبُّنَا |
| ضَمِيرٌ | نَحْنُ طُلَّابٌ |
| الْمَصْدَرُ الْمُؤَوَّلُ | وَأَنْ تَعْفُوْ أَقْرَبُ لِلتَّقْوى |
| الإِسْمُ الإِسْتِفْهَامُ | كَيْفَ حَالُكَ؟ |
| ২। মুবতাদা সাধারণত নির্দিষ্ট কিন্তু তা অনির্দিষ্টও হতে পারে। | |
| • যদি খবরটা شِبْهُ جُمْلَةٍ হয় এবং তা আগে আসে। | تَحْتَ الْمَكْتَبِ سَاعَةٌ |
| | فِيْ الْغُرْفَةِ رَجُلٌ |
| • যদি মুবতাদা الإِسْمُ الإِسْتِفْهَامُ হয়। | مَا بِكَ؟ |
| | مَنْ مَرِيْضٌ؟ |
| | كَمْ طَالِبًا فِيْ الْفَصْلِ؟ |
| • প্রশ্নবোধক أ এর পর | أ اقْرَبٌ فِي الفَصْلِ؟ |
| | أَإِلَٰهٌ مَّعَ اللَّهِ؟ |
| ৩। খবর আগে আসতে পারে নিচের দুটি ক্ষেত্রেঃ | |
| • যদি তা الإِسْمُ الإِسْتِفْهَامُ হয়, | مَا اسْمُكِ؟ এখানে إسمُ মুবতাদা |
| • যদি شِبْهُ جملة খবর হয়। | اَمَامَ الْبَيْتِ شَجَرَةٌ |
| ৪। মুবতাদা বা খবর উঠে যায়। | مَا إِسْمُكَ؟ এর জবাবে কেবল مُحَمَّدٌ ব্যবহৃত হয়। |
| ৫। মুবতাদা ও খবর স্থান বদল করতে পারে। | أَأَنْتَ مُدَرِّسٌ؟ < أ مُدَرِّسٌ اَنْتَ؟ |
| | عَجِيْبٌ هَذَا < هَذا عَجِيْبٌ |

দ্রষ্টব্যঃ১

- هَلْ لَدَيْكَ سُؤَالٌ তোমার কোন প্রশ্ন আছে ?এখানে هَلْ হল হারফুল ইসতিফহাম। এর ব্যকরনগত কোন অবস্থান নাই। لَدَيْكَ হল খবর এবং سُؤَالٌ হল মুবতাদা।
- أَفَأَذْهَبُ أَم أَحْضُرُ الدَّرْسَ؟ আমি কি যাব নাকি পাঠে উপস্থিত হব? এখানে ف হল حَرْفُ عَطْفٍএটা أ এর পরে আসে কারন এর আগে কিছু আসে না। তবে هَلْ হলে ف আগে আসত। যেমনঃ فَهَلْ أَذْهَبُ؟ সুতরাং আমি কি যাব ?
- প্রশ্নবোধক বাক্যে মুবতাদা ও খবর স্থান বদল হবে না। যেমন مَنْ مَرِيْضٌ؟ কিন্তু مَرِيْضٌ مَنْ؟ হবে না।

১৫৩| مَفْعُوْلٌ فِيْهِ ক্রিয়া সংঘটনের সময়

স্থান বা সময় বাচক إسم গুলোকে ظَرْفٌ বলে। নামবাচক বাক্যে তাদেরকে ظَرْفٌ ও ক্রিয়াবাচক বাক্যে তাদেরকে مَفْعُوْلٌ فِيْهِ বলে। এটা মানসুব।

| | |
|---|---|
| শুক্রবারে আমি মক্কায় ছিলাম | كُنْتُ فِيْ مَكَّةَ يَوْمَ الْجُمُعَةِ |
| তোমরা এই সন্ধ্যায় কোথায় যাচ্ছ? | اَيْنَ تَذْهَبُوْنَ هٰذَا الْمَسَاءَ؟ |
| আসছে বছর আমি আরবী ভাষা শিখব। | سَاَدْرُسُ اللُّغَةَ العَرَبِيَّةَ الْعَامَ الْقَادِمَ |

| مَفْعُوْلٌ فِيْهِ | ظَرْفٌ |
|---|---|
| جَلَسْتُ عِنْدَ المدِيْرِ | الطَّالِبُ عِنْدَ المدِيْرِ |
| نِمْتُ تَحْتَ الْشَّجَرَةِ | الْقِطُّ تَحْتَ الْمَكتَبِ |

## ১৫৪। اَلْمَفْعُوْلُ لَهُ ক্রিয়া সংঘটিত হওয়ার কারণ

এটা হল এমন একটা মাসদার যা কোন ক্রিয়া সংঘটিত হওয়ার কারণ বর্ণনা করে।

| | |
|---|---|
| আমি বৃষ্টির ভয়ে বের হই নি | لَمْ اَخْرُجْ خوفًا مِنَ الْمَطَرِ |
| আমি উপস্থিত হয়েছি গ্রামারকে ভালবেসে | حَضَرْتُ حُبًّا لِلنَّحْوِ |
| সে ব্যক্তির মত যে নিজের ধন-সম্পদ লোক দেখানোর উদ্দেশ্যে ব্যয় করে | كَالَّذِي يُنفِقُ مَالَهُ رِئَاءَ النَّاسِ |
| দারিদ্রের ভয়ে তোমাদের সন্তানদেরকে হত্যা করো না। | وَلَا تَقْتُلُوا أَوْلَادَكُمْ خَشْيَةَ إِمْلَاقٍ |
| আর মানুষের মাঝে এক শ্রেণীর লোক রয়েছে যারা আল্লাহর সন্তুষ্টিকল্পে নিজেদের জানের বাজি রাখে। | وَمِنَ النَّاسِ مَن يَشْرِي نَفْسَهُ ابْتِغَاءَ مَرْضَاتِ اللَّهِ |

এই মাসদারটি মূলত মানসিক অবস্থা প্রকাশ করে। এটা মানসুব। এটা মুদফও হতে পারে। যেমনঃ

| | |
|---|---|
| এবং দারিদ্রতার ভয়ে তোমরা তোমাদের সন্তানদের হত্যা কর না | وَلاَ تَقْتُلُوْا اَوْلاَدَكُمْ خَشْيَةَ اِمْلاَقٍ |
| মৃত্যুর ভয়ে গর্জনের সময় কানে আঙ্গুল দিয়ে রক্ষা পেতে চায়। | يَجْعَلُونَ أَصَابِعَهُمْ فِي آذَانِهِم مِّنَ الصَّوَاعِقِ حَذَرَ الْمَوْتِ |

## ১৫৫। مَفْعُوْلٌ مَعَهُ ক্রিয়া সংঘটনের সাথী

وَ অব্যয়টি مَعَ অর্থে ব্যবহার করে مَفْعُوْلٌ مَعَهُ গঠিত হয়। এরপর ইসমটি মানসুব।

| | |
|---|---|
| পাহাড় ধরে দৌড়িয়েছিলাম | سِرْتُ وَ الْجِبَالَ |

## ১৫৬। কিছু শব্দ যা ظَرْفٌ এর মত কাজ করে

কিছু শব্দ আছে যা স্থান বা কালবাচক না হলেও যারফের মত কাজ করে এবং মানসুব হয়।

১ رُبْعٌ , نِصْفٌ , بَعْضٌ , كُلٌّ ইত্যাদি শব্দ যখন যারফের মুদাফ হিসেবে আসে।

| | |
|---|---|
| আমরা পুরা দিন সফর করেছিলাম | سَافَرْنَا كُلَّ النَّهَارِ |
| একদিনের কিছু অংশ হাসপাতালে ছিলাম | بَقِيْتُ فِيْ الْمُسْتَشْفَى بَعْضَ يَوْمٍ |
| তোমার জন্য ঘন্টার এক চতুর্থাংশ অপেক্ষা করেছিলাম | إِنْتَظَرْتُكَ رُبْعَ سَاعَةٍ |
| অর্ধ কিলোমিটার হেটেছিলাম | مَشَيْتُ نِصْفَ كِيْلُوْمِتْرٍ |

২ যারফের না'তগুলো যখন যারফ তুলে নেয়া হয়।

| | |
|---|---|
| লম্বা সময় বসেছিলাম | جَلَسْتُ وَقْتًا طَوِيْلًا |
| অনেকক্ষন বসেছিলাম | جَلَسْتُ طَوِيْلًا |

৩ ইশারাবাচক সর্বনাম যখন যারফের মুবদাল হয়।

| | |
|---|---|
| এই সপ্তাহে এসেছিলাম | جِئْتُ هَذَا الأُسْبُوْعَ |

৪ সংখ্যাগুলো যখন তা সময়/স্থান গণনা করে।

| | |
|---|---|
| এখানে চারদিন অবস্থান করেছিলাম | مَكَثْتُ هُنَا اَرْبَعَةَ أَيَّامٍ |
| একশ কিলোমিটার দৌড়িয়েছিলাম | سِرْنَا مِائَةَ كِيْلُوْمِتْرٍ. |
| কত (সময়) থেকেছিলে? | كَمْ لَبِثْتَ؟ [كَمْ وَقْتًا لَبِثْتَ؟] |
| কতটুকু (কিলোমিটার) হেঁটেছিলে? | كَمْ مَشَيْتَ؟ [كَمْ كِيْلُوْمِتْرًا مَشَيْتَ؟] |

১৫৭। একাধিক শব্দের মুদাফ ইলাইহি

| | |
|---|---|
| ইব্রাহিমের মৃত্যুর দিনে সূর্যগ্রহন হয়েছিল | اِنْكَسَفَتِ الشَّمْسُ يَوْمَ مَاتَ اِبْرَهِيْمُ |
| আমার দাদার মৃত্যুর দিনে আমি জন্মগ্রহন করেছিলাম | وُلِدْتُ يَوْمَ مَاتَ جَدِّيْ |
| রেজাল্ট প্রকাশের দিন আমি সফর করেছিলাম | سَافَرْتُ يَوْمَ ظَهَرَتِ النَّتَائِج |

১৫৮। قَبْلُ ও بَعْدُ মাবনি হয় যখন তার মুদাফ ইলাইহি উঠে যায়

| | |
|---|---|
| رَجَعْتُ مِنْ قَبْلُ<br>এসেছিলাম ফিরে পুর্বেই | رَجَعْتُ مِنْ قَبْلِ الْصَّلَاةِ<br>এসেছিলাম ফিরে পুর্বে সালাতের আমি |
| لَمْ أَرَهُ مِنْ بَعْدُ<br>দেখিনি তাকে পরে | لَمْ أَرَهُ مِنْ بَعْدِ ذَلِك<br>দেখিনি তাকে পরে ওর |

## ১৫৯। ضَمِيْرُ الفَصْلِ পৃথকীকরণ সর্বনাম

আমরা যদি বলি“ এই সেই লোক” তাহলে আরবিতে তা হবে هَذَا هُوَ الرَّجُلُ

| | |
|---|---|
| এরাই সেই অপরাধীরা | هَؤُلَاءِ هُمُ الْمُجْرِمُوْنَ |
| এই সেই গাড়িটি | هَذِهِ هِيَ السَّيَّارَةُ |
| খেলোয়াড়টি হল হামিদ | حَامِدٌ هُوَ الّاَعِبُ |
| এবং তারাই যারা সফলকাম | و أولَئِكَ هُمُ المُفْلِحُوْنَ |
| ওটাই হল বিরাট সফলতা | ذَلكَ هُو الْفوزُ العَظِيْم |

কিছু ব্যাতিক্রমও আছে। যেমনঃ

| | |
|---|---|
| সেই কিতাব যাতে কোন সন্দেহ নাই | ذَلكَ الْكِتَابُ لا رَيْبَ فِيْهِ |
| ওটা বিরাট সফলতা | ذلك الفوز العظيم |

## ১৬০। خَبَرُ كَانَ যখন সর্বনাম

كَانَ এর খবর সর্বনাম হলে তা যুক্ত বা মুক্ত উভয় অবস্থায় আসতে পারে। যেমন কেউ যদি প্রশ্ন করে أُرِيْدُ اَنْ تَكُوْنَ قَاضِيًا؟ তার উত্তরে বলা যায় لاَ، مَا أُرِيْدُ اَنْ اَكُوْنَهُ / اَكُوْنَ إيَّاهُ

## ১৬১। لَمَّا الحِنِيَّةُ বা সময়বাচক لَمَّا

ইতোপূর্বে আমরা “Yet Not” বা “এখনও হয়নি ”অর্থে لَمَّا এর ব্যবহার দেখেছি। এবার“ যখন ” অর্থে এর কিছু ব্যবহার দেখবো। لَمَّا এর পরে এবং তার জওয়াব মাদী হবে হবে।

| | |
|---|---|
| যখন আমি আজান শুনলাম তখন মাসজিদের দিকে গেলাম | لَمَّا سَمِعْتُ الاَذَانَ ذَهَبْتُ اِلَى المَسْجِدِ |
| যখন রুকাইইয়া মারা গেল সে তার বোনকে বিবাহ করলো | لَمَّا تُوَفِّيَتْ رُقَيَّةُ تَزَوَّجَ اُخْتَهَا |

১৬২। اَلْ বিশিষ্ট নামবাচক বিশেষ্য

কিছু নামবাচক বিশেষ্য اَلْ যুক্ত হয় যেমনঃ اَلْحَسَنُ اَلْحُسَيْنُ، اَلزُّبَيْرُ،

কিন্তু এদেরকে ডাকার সময় থাকবে না। যেমন يَا حَسَنُ يَا حُسَيْنُ،

১৬৩। اَلْمَنْسُوْبُ বিশেষ্যের বিশেষণ

| বিশেষ্য | | বিশেষ্যের বিশেষণ | |
|---|---|---|---|
| اَلْهِنْدُ | হিন্দ | هِنْدِيٌّ | হিন্দুস্থানী |
| اَخٌ | ভাই | اَخَوِيٌّ | ভাইসুলভ |
| اَبٌ | পিতা | اَبَوِيٌّ | পিতৃসুলভ |
| نَبِيٌ | নবী | نَبَوِيٌّ | নবীসুলভ |

নোটঃ শেষে ة থাকলে বাদ যায় যেমনঃ

| | |
|---|---|
| مَكَّةُ | مَكِّيٌّ |
| مَدْرَسَةٌ | مَدْرَسِيٌّ |

১৬৪। إِسْمُ الفِعْلِ ক্রিয়াবাচক নাম

اِسْمُ الْفِعْلِ গুলো বিশেষ্য কিন্তু তাতে ক্রিয়ার প্রভাব বিদ্যমান।

| | |
|---|---|
| আমাদের সাথে আসো | هَيَّا بِنَا |
| আমি ব্যথা অনুভব করি | آهٍ |
| আমি বিরক্ত | اُفٍّ |
| আমার প্রার্থনা কবুল কর | اٰمِيْنَ |

## ১৬৫। ক্ষুদ্রতর অর্থে

ক্ষুদ্রার্থে ব্যবহারের জন্য ইসমের সামান্য কিছু পরিবর্তন হয়। এর তিনটি গঠন আছে। যেমনঃ
فُعَيْلٌ ، فُعَيْعِلٌ، فُعَيْعِيْلٌ

| ভালো -ভালো | حَسَنٌ – حُسَيْنٌ | فُعَيْلٌ |
|---|---|---|
| খাল - নদী | نَهْرٌ – نُهَيْرٌ | |
| বুকলেট - বই | كِتَابٌ – كُتَيْبٌ | |
| ছোট দাস – দাস | عَبْدٌ – عُبَيْدٌ | |
| ছোট ফুল - ফুল | زَهْرٌ – زُهَيْرٌ | |
| ছোট দিরহাম-দিরহাম | دِرْهَمٌ–دُرَيْهِمٌ | فُعَيْعِلٌ |
| বুকলেট-বই | كِتَابٌ–كُتَيِّبٌ | |
| ছোট কাপ-কাপ | فِنْجَانٌ–فُنَيْجِيْنٌ | فُعَيْعِيْلٌ |

## ১৬৬। لِ দ্বারা লেখক বোঝায়

বই এর লেখক পরিচয় করাতে لِ ব্যবহৃত হয়

| ইবনে মানজুরের লিসান–আল আরব | لِسَانُ الْعَرَبِ لِابْنِ مَنْظُوْرٍ |
|---|---|

## ১৬৭। اِبْنٌ এর আলিফ যখন উঠে যায়

নিম্নোক্ত দুটি ক্ষেত্রে اِبْنٌ এর আলিফ উঠে যাবে

| যখন পিতার নামের পূর্বে কোন টাইটেল থাকবে না | اَلْحَسَنُ ابْنُ الِإمَامِ عَلي কিন্তু اَلْحَسَنُ بْنُ عَلي |
|---|---|
| তিনটি শব্দই একই লাইনে হতে হবে। | خَالِدُ ابْنُ الوَالِدِ কিন্তু خَالِدُ بْنُ الوَالِدِ |

### ১৬৮। 'যে' অর্থে قَالَ এর পরে إِنَّ অন্যথায় أَنَّ

| | |
|---|---|
| শিক্ষক বলল যে অবশ্যই আগামিকাল পরিক্ষা | قَالَ الْمُدَرِّسُ اِنَّ الْإِمْتِحَانَ غَدًا |
| আমি শুনলাম যে আগামিকাল পরিক্ষা | سَمِعْتُ اَنَّ الْإِمْتِحَانَ غَدًا |
| হামিদ বলল যে সে অসুস্থ | قَالَ حَامِدٌ اِنَّهُ مَرِيضٌ |
| আমরা বুঝলাম যে পাঠটি সহজ | فَهِمْنَا اَنَّ الدَّرْسَ سَهْلَةٌ |

### ১৬৯। অনেকের মধ্যে একজন

| | |
|---|---|
| আমার ভাই মক্কা থেকে এলো | جَاءَ اَخِي مِنْ مَكَّةَ |
| আমার ভাইদের একজন মক্কা থেকে এলো | جَاءَ اَخٌ لِي مِنْ مَكَّةَ |
| আমার ভাইদের একজন মক্কা থেকে এলো | جَاءَ اَحَدُ اِخْوَتِي مِنْ مَكَّةَ |

### ১৭০। اَخَرُ "অন্য"- এর বচন ও লিঙ্গ

| বহুবচন | একজন | |
|---|---|---|
| اخَرُوْنَ | اخَرُ | পুরুষ |
| أُخَرُ | أُخْرَى | স্ত্রী |

উদাহরণঃ

| | |
|---|---|
| বেলাল এবং অন্য একজন ছাত্র আজ অনুপস্থিত রয়েছে | غَابَ الْيَوْمَ بِلَالٌ وَطَالِبٌ اَخَرُ |
| বেলাল এবং অন্যান্য ছাত্ররা আজ অনুপস্থিত রয়েছে | غَابَ الْيَوْمَ بِلَالٌ وَطُلَّابٌ اَخَرُوْنَ |
| জয়নাব এবং অন্য এক ছাত্রী অনুপস্থিত রয়েছে | غَابَتْ زَيْنَبُ وَطَالِبَةٌ أُخْرَى |
| জয়নাব এবং অন্যান্য ছাত্রীরা অনুপস্থিত রয়েছে | غَابَتْ زَيْنَبُ وَطَالِبَاتٌ أُخَرُ |

১৭১। আংশিক কিছু করা

যদি একটা কিছু পুরোপুরি না করতে বলা হয় তাহলে مِنْ দিয়ে অংশ বোঝানো হয়। যেমনঃ

– كُلْ هَذَا এটা) পুরোটা (খাও কিন্তু كُلْ مِنْ هَذَا এটা থেকে (আংশিক) খাও

| | |
|---|---|
| তুমি সবচেয়ে ভাল ছাত্রদের একজন | اَنْتَ مِنْ احْسَنِ الْطُّلَّابِ |
| এবং যা আমি তাদের রিজিক দিয়েছি তা থেকে ব্যয় করে | وَ مِمَّا رَزَقْنَا هُمْ يُنْفِقُوْنَ |
| এবং মানুষের মধ্যে কিছু যারা বলে আমরা আল্লাহর উপর ঈমান এনেছি | و مِنَ النَّاسِ مَنْ يَقُوْلُ امَنَّا بَاللهِ |

১৭২। ى পর সর্বনাম থাকলে তা ا হয়ে যায়

আলিফ মাকসুরা ى এর পরে মানসুব বা মাজরুর অবস্থায় ضَمِيْرٌ আসলে তা ‘ا’ হয়ে যায়।

| | | |
|---|---|---|
| আমি তার অর্থ জানি না | لَا أَدْرِي مَعْنَاهُ | مَعْنَى + هُ = مَعْنَاهُ |
| সে সেটা ইস্ত্রী করল | كَوَاهُ | كَوَى + هُ = كَوَاهُ |
| বুখারি তা বর্ননা করল | رَوَأَهُ الْبُخَارِي | رَوَى + هُ = رَوَاهُ |

১৭৩। هَمْزَةُ الْوَصْلِ হামজাতুল ওয়াসলি

আরবীতে কোন কোন শব্দে ا কখনো উচ্চারিত হয় আবার কখনো উচ্চারিত হয় না, এরূপ ا কে هَمْزَةُ الْوَصْلِ বলে। যথা: اللّٰهُ শব্দের ا। আবার কোন কোন শব্দে ا সবসময় উচ্চারিত হয় , এরূপ ا কে هَمْزَةُ الْقَطْعِ বলে। যথা: أَنْتَ শব্দের ا

| هَمْزَةُ الْقَطْعِ | هَمْزَةُ الْوَصْلِ |
|---|---|
| مِنْ أَيْنَ أَنْتَ؟ | هُوَ ٱبْنُ ٱلْمُدَرِّسِ |
| মিন আইনা আন্তা? | হুয়াবনুল মুদাররিসি |
| তুমি কোত্থেকে? | সে শিক্ষকটির পুত্র |

১৭৪। مْ এর পরে হামজাতুল ওয়াসলি

مْ এর পর হামজাতুল ওয়াসলি আসলে مُ হয় আর সর্বনাম আসলে একটা অতিরিক্ত و যোগ করতে হয়। যেমনঃ

| | |
|---|---|
| তোমাদের নতুন বাড়িটি বড় | بَيْتُكُمُ الْجَدِيْدُ كَبِيْرٌ |
| তোমরা কি বইটি দেখেছিলে ? | أَرَأَيْتُمُ الْكِتَابَ؟ |
| তোমরা কি তাকে দেখেছিলে ? | أَرَأَيْتُمُوْهُ؟ |

তবে উপযুক্ত বিশেষ্য আসলে দরকার হয় না। যেমনঃ

| | |
|---|---|
| তোমরা কি মুহাম্মাদকে দেখেছিলে? | أَرَأَيْتُمْ مُحَمَّدًا؟ |

১৭৫। اِلتِقَاءِالسَّاكِنَيْنِ দুই সাকিনের মিলন

পর পর দুটি সাকিন আসলে তাকে উচ্চারন করা যায় না। সেক্ষেত্রে একটা সাকিন কে বিলুপ্ত করে যথাযথ হারকতের সাহায্য নিয়ে উচ্চারন করতে হয়। সাধারনত এরুপ অবস্থা দুটি ক্ষেত্রে হয়।

১। তানভীন এর পর হামজাতুল ওয়াসলি আসলে, যেমন, سَأَلَ بِلاَلٌ ابْنَهُ এক্ষেত্রে তানভীন কে نِতে রুপান্তর করে পড়তে হবে। অর্থাৎ سَأَلَ بِلاَلُنِ ابْنَهُ

২। পরপর দুটি সাকিন হলে, যেমন

| রুপান্তরিত উচ্চারন | দুই সাকিনের মিলন |
|---|---|
| هُوَ مِنَ الْهِنْدِ | هُوَ مِنْ الْهِنْدِ |
| وَ عَلَيْكُمُ السَّلاَمُ | وَ عَلَيْكُمْ السَّلاَمُ |
| شَرِبَتِ الْبَقَرَةُ الْمَاءَ | شَرِبَتْ الْبَقَرَةُ الْمَاءَ |

১৭৬। إِسْمُ الْجِنْسِ الْجَمْعِيُّ ইসমের বংশগত বহুবচনের একবচন

এটা দুইভাবে হয় ক) ي যোগে খ) ة যোগে

| | একবচন | বহুবচন | |
|---|---|---|---|
| আরবী | عَرَبِيٌّ | عَرَبٌ | |
| তুর্কী | تُرْكِيٌّ | تُرْكٌ | ي যোগে |
| ইংলিশ | اِنْكِلِيْزِيٌّ | اِنْكِلِيْزٌ | |
| আপেল | تُفَّاحَةٌ | تُفَّاحٌ | |
| বৃক্ষ | شَجَرَةٌ | شَجَرٌ | |
| মাছ | سَمَكَةٌ | سَمَكٌ | ة যোগে |
| কলা | مَوْزَةٌ | مَوْزٌ | |

১৭৭। নিচের শব্দগুলোর বিভক্তি মানকুসের বিভক্তির ন্যায়

এগুলোর বিভক্তি মানকুসের বিভক্তির ন্যায়।

| নির্দিষ্ট | বহুবচন | একবচন | |
|---|---|---|---|
| اَلْمَعَانِي | مَعَانٍ | مَعْنًى | অর্থ |
| اَلْجَوَارِي | جَوَارٍ | جَارِيَةٌ | মেয়ে |
| اَللَّيَالِي | لَيَالٍ | لَيْلَةٌ | রাত |
| اَلنَّوَادِي | نَادٍ | نَوَادٍ | ক্লাব |

১৭৮। نَكُنْ, اَكُنْ, تَكُنْ, يَكُنْ এই চারটি মাজ্জুম এর نْ উঠে গিয়ে نَكُ, اَكُ, تَكُ, يَكُ হতে পারে

| | |
|---|---|
| এবং পুর্বে আমি তোমাকে সৃষ্টি করেছি অথচ তুমি কিছুই ছিলে না | وَقَدْ خَلَقْتُكَ مِنْ قَبْلُ وَ لَمْ تَكُ شَيْئًا |
| তারা বলল, আমরা মুসল্লি ছিলাম না | قَالُوْا لَمْ نَكُ مِنَ الْمُصَلِّيْنَ |
| অতঃপর যদি তারা তাওবা করত সেটা তাদের জন্য কল্যানকর হত | فَإِنْ يَتُوْبُوْا يَكُ خَيْرًا لَهُمْ |

১৭৯। ذَلِكَ ، تِلْكَ ، اُوْلَاءِكَ এর كَ কে كِ، كُمْ، كُنَّ দ্বারা পরিবর্তন

| | |
|---|---|
| ওটা তোমাদের জন্য ভাল | ذَلِكُمْ خَيْرٌ لَّكُمْ |
| তোমাদের অবিশ্বাসীরা কি তাদের চেয়ে ভালো ? | اَكُفَّارُكُمْ خَيْرٌ مِنْ اُوْلَاءِكُم؟ |
| তোমাদের ঐ ঘড়িটি কি সুন্দর হে বোনেরা ? | تِلْكُنَّ السَاعَةُ جَمِيْلَةٌ يَا اَخَوَاتُ؟ |
| সে বলল ,সেটা ওরকমই | قَالَ كَذَلِكَ |

১৮০। রোগের আরবী

রোগগুলো সাধারনত فُعَالٌ গঠনের এবং এগুলো بِكَ দিয়ে প্রকাশ করা হয়।

| | |
|---|---|
| আমি মারাত্মক মাথা ব্যাথায় ভুগছি | بِي صُدَاعٌ شَدِيْدٌ |
| তুমি কী রোগে ভুগছো ,হে যায়নাব ? | مَاذَا بِكِ يَا زَيْنَبُ |

| دُوَارٌ | زُكَامٌ | صُدَاعٌ | سُعَالٌ |
|---|---|---|---|
| মাথাঘোরা | ঠাণ্ডা | মাথাব্যাথা | কাশি |

## ১৮১। نَحْنُ "আমরা" কে নির্দিষ্ট করা

نَحْنُ কে মাঝে মাঝে কিছু শব্দ দ্বারা সুনির্দিষ্ট করতে হয়। যেমনঃ نَحْنُ الطُلَابُ। এই ঘটনাকে বলা হয় الإخْتِصَاصُ। نَحْنُ এর পরের ইসমটি মানসুব। কারন তা প্রচ্ছনভাবে اَخصُّ এর মাফউলুন বিহি। [ خَصَّ সে নির্দিষ্ট করল]

| | |
|---|---|
| আমরা মুসলিমরা শুকরের গোশ্ত খাই না | نَحْنُ الْمُسْلِمِيْنَ لَا نَأْكُلُ لَحْمَ الخِنْزِيْلِ |
| আমরা ছাত্ররা রাস্তায় খেলি না | نَحْنُ الطُّلَّابَ لَا نَلْعَبُ فِيْ الشَّارِعِ |
| আমরা এই ছাত্রীরা ভারত থেকে | نَحْنُ هٰؤُلاءِ الطَّالِبَاتِ مِنَ الْهِنْدِ |

## ১৮২। নাত হিসাবে ইসমুল ইশারা

ইসমুল ইশারাগুলো অনেক সময় নামবাচক বিশেষ্য বা মুদাফ ইলাইহির পরে নাত হিসাবে আসে। যেমনঃ

| | |
|---|---|
| কোন ইব্রাহীম ইনি ? | مَنْ اِبْرَحِيمُ هَذَا؟ |
| প্রধান শিক্ষকের এই গাড়িটি সুন্দর | سَيَّارَةُ الْمُدِيْرِ هَاذِهِ جَمِيْلَةٌ |
| এই পাসপোর্টটি কার ? | لِمَنْ جَوَازُ السَّفَرِ هَذَا؟ |
| তোমার এই ঘড়িটা আমাকে দেখাও | اَرِنِيْ سَاعَتَكَ هٰذِهِ |
| এই বইটি নিয়ে যাও এবং তার কাছে ফেলে আস | اِذْهَبْ بِكِتَابِيْ هٰذَا وَ اَلْقِهْ اِلَيْهِمْ |
| এই ইতিহাসের বইটি | كِتَابُ التَّارِيْخِ هٰذَا |
| এই পেন্সিলটি | قَلَمُ الرِّصَاصِ هٰذَا |
| এই শয়নকক্ষটি | غُرْفَةُ النَّوْمِ هٰذِهِ |
| আমার এই বইটি ধরো | خُذْ كِتَابِيْ هٰذَا |

১৮৩। স্থানে প্রবেশের ক্ষেত্রে

আমরা দেখেছি যে فِي فَصْلِ ,এর বদলে فَصْلَ বলা যায়। যেমন دَخَلَ الفَصْلَ । কিন্তু স্থান না হলে إِلَى , فِي ইত্যাদি ব্যবহার করতে হয়।

| | |
|---|---|
| এখনও তাদের অন্তরে ঈমান প্রবেশ করেনি | وَ لَمَّا يَدْخُلِ الْإِيْمَانُ فِي قُلُوْبِكُمْ |
| অতঃপর আমার বান্দাদের অন্তর্ভুক্ত হয়ে যাও। | فَادْخُلِي فِي عِبَادِي |

১৮৪। ইসমুল ফায়িল এর তীব্রতার গঠন। الإِسْمُ البَالَغَة

| অর্থ | তীব্র | সাধারণ | |
|---|---|---|---|
| অধিক ক্ষমাশীল | غَفَّارٌ | غَافِرٌ | فَعَّالٌ |
| অধিক রিযিক দানকারী | رَزَّاقٌ | رَازِقٌ | |
| অধিক জ্ঞানী | عَلِيْمٌ | عَالِمٌ | فَعِيْلٌ |
| অধিক শ্রবনকারী | سَمِيْعٌ | سَامِعٌ | |
| অধিক ক্ষমাশীল | غَفُوْرٌ | غَافِرٌ | فَعُوْلٌ |
| অধিক কৃতজ্ঞ | شَكُوْرٌ | شَاكِرٌ | |
| অধিক খাদক | أَكُوْلٌ | آكِلٌ | |
| অধিক সতর্ক | حَذِرٌ | حَاذِرٌ | فَعِلٌ |
| অধিক দানকারী | مِعْطَاءٌ | طَاعٍ | مِفْعَالٌ |
| অধিক দয়াশীল | رَحْمَانٌ | رَحِيْمٌ | فَعْلَانٌ |
| অধিক সত্য মিথ্যার পার্থক্যকারী | فُرْقَانٌ | فَرْقٌ | فُعْلَانٌ |
| অধিক সত্যবাদী | صِدِّيْقٌ | صَدِيْقٌ | فِعِّيْلٌ |
| অধিক ক্ষমাশীল | غَفُوْرٌ | غَافِرٌ | فَعُوْلٌ |
| অধিক জ্ঞানী | عَلَّامَةٌ | عَالِمٌ | فَعَّالَةٌ |
| অধিক অবিশ্বাসী | كُفَّارٌ | كَافِرٌ | فُعَّالٌ |
| অধিক স্থায়ী | قَيُّوْمٌ | قَيِّمٌ | فَعُّوْلٌ |
| অধিক পবিত্র | قُدُّوْسٌ | قُدُسٌ | فُعُّلٌ |

## কুরআনীয় উদাহরণ

| | |
|---|---|
| আর তারা ভয়ানক চক্রান্ত করছে। | وَمَكَرُوا مَكْرًا كُبَّارًا |
| আপনিই অদৃশ্য বিষয়ে মহাজ্ঞানী। | إِنَّكَ أَنتَ عَلَّامُ الْغُيُوبِ |
| নিশ্চয় এটা এক বিস্ময়কর ব্যাপার | إِنَّ هَٰذَا لَشَيْءٌ عُجَابٌ |
| আল্লাহ তা'আলাই তো জীবিকাদাতা শক্তির আধার, পরাক্রান্ত। | إِنَّ اللَّهَ هُوَ الرَّزَّاقُ ذُو الْقُوَّةِ الْمَتِينُ |
| মানুষ তো খুবই দ্রুততা প্রিয়। | وَكَانَ الْإِنسَانُ عَجُولًا |
| শয়তান মানুষকে বিপদকালে ধোঁকা দেয়। | وَكَانَ الشَّيْطَانُ لِلْإِنسَانِ خَذُولًا |
| আর যে তওবা করে, ঈমান আনে এবং সৎকর্ম করে অতঃপর সৎপথে অটল থাকে, আমি তার প্রতি অবশ্যই ক্ষমাশীল। | وَإِنِّي لَغَفَّارٌ لِّمَن تَابَ وَآمَنَ وَعَمِلَ صَالِحًا ثُمَّ اهْتَدَىٰ |
| তিনিই সর্বোচ্চ এবং সর্বাপেক্ষা মহান। | وَهُوَ الْعَلِيُّ الْعَظِيمُ |
| নিশ্চয় এতে প্রত্যেক ধৈর্যশীল কৃতজ্ঞের জন্যে নিদর্শনাবলী রয়েছে। | إِنَّ فِي ذَٰلِكَ لَآيَاتٍ لِّكُلِّ صَبَّارٍ شَكُورٍ |
| তিনিই শ্রবণকারী, মহাজ্ঞানী | إِنَّهُ سَمِيعٌ عَلِيمٌ |

## ১৮৫। অনেক আয়াত إِذْ দিয়ে শুরু হয়

সেক্ষেত্রে তা اُذْكُرُوْا এর মাফুলুন বিহি যা উহ্য থাকে। এক্ষেত্রে إِذْ অর্থ "স্মরন করা যখন"

| | |
|---|---|
| এবং স্মরন কর যখন ইব্রাহিম বলল | وَ اِذْ قَالَ اِبْرٰهِيمُ |

## ১৮৬। مَا المَصْدَرِيَّةُ الظَّرْفِيَّةُ

কিছু কিছু ক্ষেত্রে مَا বলতে "যতক্ষন পর্যন্ত) so long as(" বোঝায়। যেমনঃ

| | |
|---|---|
| ইসলাম ততোদিন বাকী থাকবে যতক্ষন পর্যন্ত পৃথিবী বাকী থাকবে | سَيَبْقَى الْإِسْلَامُ مَا بَقِيَ العَالَمُ |
| আমাকে মান্য কর যতক্ষন পর্যন্ত আমি আল্লাহ ও তার রসুলকে অনুসরন করি। | أَطِيْعُوْنِي مَا أَطَعْتُ اللهَ وَ رَسُوْلَهُ |
| এই চেয়ারটিতে বস যতক্ষন পর্যন্ত এর সাথী না আসে | إِجْلِسْ فِي هٰذَا الكُرْسِيِّ مَا لَمْ يَأْتِ صَاحِبُهُ |

১৮৭। مَا المَصْدَرِيَّةُ অসমাপিকা مَا

এর সাধারন গঠন   مَا+ مَاضٍ / الْمُضَارِعُ নিম্নোক্ত বাক্যে مَا শব্দটি মাসদার হিসাবে ব্যবহৃত হয়েছে।

دَخَلْتُ بَعْدَ مَا دَخَلَ الْمُدَرِّسُ এই বাক্যটি মূলত دَخَلْتُ بَعْدَ دُخُوْلِ الْمُدَرِّسِ অর্থাৎ = مَا دَخَلَ , دُخُوْلٌ

| আমি তোমাকে ম্যগাজিনটি দেখাবো শিক্ষকের বের হওয়ার পরে | سَأُرِيْكَ الْمَجَلَّةَ بَعْدَ مَا يَخْرُجُ الْمُدَرِّسُ |
|---|---|
| হিসাবের দিন ভুলে যাওয়ার জন্য তাদের জন্য আছে কঠোর আযাব | لَهُمْ عَذَابٌ شَدِيْدٌ بِمَا نَسُوْا يَوْمَ الحِسَابِ |
| তাহলে আযাব আস্বাদন কর, যেহেতু তোমরা কুফরী করছিলে | فَذُوْقُوْ الْعَذَابَ بِمَا كُنْتُمْ تَكْفُرُوْنَ |

১৮৮। হিজাজী مَا

নামবাচক বাক্যে না অর্থে لَيْسَ এর মত مَا অব্যয় ব্যবহৃত হয়। مَا খবরকে মানসুব করে। مَا বা لَيْسَ এর পর অনেক সময় بِ অব্যয় আসে।

| না-বাচক | | হ্যা-বাচক |
|---|---|---|
| বাড়িটি নতুন নয় | مَا الْبَيْتُ جَدِيْدًا | اَلْبَيْتُ جَدِيْدٌ |
| বাড়িটি নতুন নয় | مَا الْبَيْتُ بِجَدِيْدٍ | |
| বাড়িটি নতুন নয় | لَيْسَ الْبَيْتُ جَدِيْدًا | |
| বাড়িটি নতুন নয় | لَيْسَ الْبَيْتُ بِجَدِيْدٍ | |

### ১৮৯। لاَ العَاطِفَةُ সংযোজক لاَ

| | |
|---|---|
| জ্ঞানের প্রতি ভালবাসার জন্য পরীক্ষা ভয়ের জন্য নয় | رَغْبَةً فِي الْعِلْمِ، لاَ رَهْبَةً مِنَ الْإِمْتِحَانِ |
| বেলাল বের হয়েছে হামিদ নয় | خَرَجَ بِلاَلٌ، لاَ حَامِدٌ |
| প্রধান শিক্ষককে জিজ্ঞেস কর শিক্ষককে নয় | اِسْاَلِ الْمُدِيْرَ،لاَ الْمُدَرِّسَ |
| আপেলটি খাও কলাটা নয় | كُلِ التُّفَّاحَ، لاَ الْمَوْزَ |

### ১৯০। نُوْنُ التَّوْكِيْدِ জোর দেওয়ার নুন

মুদারি কিংবা আমরকে জোর দিতে نُوْنُ التَّوْكِيْدِ ব্যবহৃত হয়। এটা একটা নুন نْ বা দুইটি নুন نَّ দ্বারা হতে পারে। তবে نَّ ই বেশি ব্যবহৃত হয়। যেমন,

| | |
|---|---|
| আল্লাহর শপথ আমি আমার দেশে ইসলামের প্রচার করব | وَاللّٰهِ لَأَنْشُرَنَّ الْإِسْلاَمَ فِيْ بَلَدِيْ |
| এখান থেকে বের হও ! | أُخْرُجَنَّ مِنْ هُنَا |
| এখান থেকে বের হও! | أُخْرُجَنْ مِنْ هُنَا |
| যারা আমার পথে সাধনায় আত্মনিয়োগ করে, আমি অবশ্যই তাদেরকে আমার পথে পরিচালিত করব। | وَالَّذِينَ جَاهَدُوا فِينَا لَنَهْدِيَنَّهُمْ سُبُلَنَا |

### মুদারিতে নুন যুক্ত হওয়ার নিয়ম

গ্রুপ–1 কর্তা পকেটে

| نْ যুক্ত মুদারি | মুদারি |
|---|---|
| يَكْتُبَنَّ | يَكْتُبُ |
| تَكْتُبَنَّ | تَكْتُبُ |
| اَكْتُبَنَّ | اَكْتُبُ |
| نَكْتُبَنَّ | نَكْتُبُ |

গ্রুপ-২: ن আসে ن যায়

| ن যুক্ত মুদারি | মুদারি |
|---|---|
| يَكْتُبَانِّ | يَكْتُبَانِ |
| تَكْتُبَانِّ | تَكْتُبَانِ |
| يَكْتُبُنَّ | يَكْتُبُوْنَ |
| تَكْتُبُنَّ | تَكْتُبُوْنَ |
| تَكْتُبِنَّ | تَكْتُبِيْنَ |

গ্রুপ-৩: هُنَّ ও تُنَّ মাবনী

| ن যুক্ত মুদারি | মুদারি |
|---|---|
| يَكْتُبْنَانِّ | يَكْتُبْنَ |
| تَكْتُبْنَانِّ | تَكْتُبْنَ |

আদেশে নুন যুক্ত হওয়ার নিয়ম

| ن যুক্ত আমর | আমর |
|---|---|
| اُكْتُبَنَّ | اُكْتُبْ |
| اُكْتُبَانِّ | اُكْتُبَا |
| اُكْتُبُنَّ | اُكْتُبُوْا |
| اُكْتُبِنَّ | اُكْتُبِيْ |
| اُكْتُبْنَانِّ | اُكْتُبْنَ |

জওয়াব আল কসম যদি মুদারি হয় তাহলে অবশ্যই ن যুক্ত হবে।

| আল্লাহর কসম আমি অবশ্যই কুরআন মুখস্ত করব | وَاللهِ لَاَحْفَظَنَّ الْقُرْاٰنَ الْكَرِيْمَ |
|---|---|

তবে এর কিছু শর্ত আছে। যেমন,

ক- জওয়াব আল কসম হ্যা বোধক বাক্য হতে হবে। নাবোধক হলে ن ও ل কোনটাই যুক্ত হবে না।

| | |
|---|---|
| আল্লাহর কসম আমি বের হব না | وَاللّٰهِ لاَ اَخْرُجُ |

খ- ক্রিয়া ভবিষ্যতের হতে হবে। যদি বর্তমান কাল হয় তবে কেবল ل যোগ হবে। যেমন,

| | |
|---|---|
| আল্লাহর কসম আমি তোমাকে অবশ্যই ভালোবাসি | وَاللّٰهِ لَأُحِبُّكَ |
| আল্লাহর কসম আমি তাকে অবশ্যই বন্ধু ভবি | وَاللّٰهِ لَاَظُنُّهُ صَادِقًا |

গ- ل ক্রিয়ার সাথে যুক্ত থাকবে। অন্য কিছুর সাথে নয়। যেমন, وَاللّٰهِ لَاِلٰى مَكَّةَ اَذْهَبُ এক্ষেত্রে ل যুক্ত হয়েছে اِلٰى এর সাথে অনুরূপভাবে وَاللّٰهِ لَسَوْفَ اَذُوْرُكَ এখানে ل যুক্ত হয়েছে سَوْفَএর সাথে

তাছাড়াও اِمَّا এর পরেও মুদারিতে ن যুক্ত হয়। যেমন,

| | |
|---|---|
| যদি তুমি মক্কা যাও আমি তোমার সাথে যাব। | اِمَّا تَذْهَبَنَّ اِلٰى مَكَّةَ اَذْهَبْ مَعَكَ |

১৯১। لَامُ الاِبْتِدَاءِ : জোড় দেয়ার "লাম"

لَ কখনো শব্দের পূর্বে বসে জোড় দেয়ার জন্য ব্যবহৃত হয়। যেমনঃ لَنَكُوْنَنَّ مِنَ الْخَاسِرِيْنَ অবশ্যই আমরা ক্ষতিগ্রস্থদের অন্তর্ভুক্ত হতাম। তবে একই বাক্যে إِنَّ ও لَ আসলে لَ খবরের পুর্বে চলে যায়,

| | | |
|---|---|---|
| অবশ্যই আল্লাহর স্মরণই সর্বোত্তম। | إِنَّ ذِكْرَ اللّٰهِ لَأَكْبَرُ | لَذِكْرُ اللّٰهِ اَكْبَرُ |
| নিশ্চয়ই তোমার রব ক্ষমাশীল | إِنَّ رَبَّكَ لَغَفُوْرٌ | لَرَبُّكَ غَفُوْرٌ |

১৯২। একই বাক্যে দুটি জোর দেয়া অব্যয় اِنَّ এবং لَ

اِنَّ এবং لَ দুটিই জোড় দেয়ার জন্য ব্যবহৃত হয়। কিন্তু এরা পরপর আসতে পারে না। তাই لَ অব্যয়টি খবরের সাথে চলে আসে। যেমনঃ

| নিশ্চয়ই আল্লাহ বড় ক্ষমাশীল | اِنَّ اللهَ لَغَفُوْرُ الرَّحِيْمُ |
|---|---|
| নিশ্চয়ই তোমাদের ইলাহ একজনই | اِنَّ اِلٰهَكُمْ لَوَاحِدٌ |

১৯৩। لَا النَافِيَّةُ لِلْجِنْسِ "এমন 'লা' যা গোটাটাকেই অস্বীকার করে"

কোনকিছুর না বোধককে ব্যাপকভাবে বোঝাতে এটা ব্যবহৃত হয়। এরপর ইসম মানসুব হয়। এবং আল বা তানভিন হয় না।

| আমার কাছে কোন বইই নেই | لَا كِتَابَ عِنْدِي |
|---|---|
| দ্বীনের মধ্যে কোন জবরদস্তি নেই | لَا اِكْرَاهَ فِي الدِيْنِ |
| তাতে কোন সন্দেহ নেই | لَا رَيْبَ فِيْهِ |
| আল্লাহ ছাড়া কোন ইলাহ নেই | لَا اِلٰهَ اِلَّا اللهَ |

১৯৪। মুক্ত সর্বনামগুলোর মানসুব অবস্থা

সাধারনত মুক্ত সর্বনামগুলো মারফু অবস্থায় থাকে। কিন্তু নিম্নোক্ত ক্ষেত্রগুলোতে এগুলো মানসুব হয়।

১) যদি ক্রিয়ার পূর্বে মাফুলুন বিহি হিসেবে বসে। যেমনঃ

نَعْبُدُكَ থেকে اِيَّاكَ نَعْبُدُ [আমরা كَ نَعْبُدُ বলতে পারি না ,কারন كَ হচ্ছে সংযুক্ত]

২) যদি এটা মাসদারের মাফুলুন বিহি হয়। যেমনঃ

| প্রধান শিক্ষকের পরিদর্শন আমাদের জন্য অপেক্ষা করছে অর্থাৎ আমরা আমাদের প্রধান শিক্ষকের পরিদর্শনের অপেক্ষা করছি। | تَنْتَظِرُ زِيَارَةَ المدِيْرِ اِيَّانَا |
|---|---|
| আমাদের জন্য আজ প্রধান শিক্ষকের পরিদর্শন অর্থাৎ প্রধান শিক্ষকের পরিদর্শন আমাদের জন্য আজ | زِيَارَةُ الْمُدِيْرِ إِيَّنَا اليَوْمَ |

৩) যদি তা একটি সংযোগকারী অব্যয় এর পরে আসে। যেমনঃ

| | |
|---|---|
| وَهُ হবে না | رَاَيْتُكَ وَ إِيَّاهُ |
| وَ اَنْتَ হবে না | اِنِّي وَ إِيَّاكَ نَاجِحَانِ |

৪) যদি তা اِلَّا এর পরে থাকে। যেমনঃ

| | |
|---|---|
| তুমি তাকে ছাড়া কারও ইবাদাত করো না | لَا تَعْبُدُ اِلَّا اِيَّاهُ |
| কেবল তোমাকই প্রশ্ন করেছিলাম | سَاَلْتُ اِلَّا اِيَّاكَ |

৫) যদি তা সংযুক্ত সর্বনামের পরে আসে যা মানসুব হিসাবে আছে।

| | |
|---|---|
| হেডমাষ্টারের ম্যাগাজিনটি কোথায় ? | اَيْنَ مَجَلَّةُ المدِيْرِ؟ |
| সেটাতো তোমাকে দিয়েছিলাম | اَعْطَيْتُكَ وَ اِيَّاهُ / اَعْطَيْتُكَهُ |
| সেতাতো তাকে দিয়েছিলাম | اَعْطَيْتُهُ اِيَّاهَا |

## অধ্যায়-২০ (শর্তসুচক বাক্য)

১৯৫। الْجَزْمُ بِالْطَّلَبِ তলব ও جَوَابُ الْطَّلَبِ তলবের উত্তর

আমর বা নাহী এর পর "মুদারি মাজ্জুম" আসলে তাকে الْجَزْمُ بِالْطَّلَبِ বলে। মুদারী মাজ্জুমকে বলা হয় جَوَابُ الْطَّلَبِ

| جَوَابُ الْطَّلَبِ | অর্থ | الْجَزْمُ بِالْطَّلَبِ |
|---|---|---|
| تَفْهَمْ | সেটা পুনরায় পড় বুঝতে পারবে | إِقْرَأْهُ مَرَّةً أُخْرَى تَفْهَمْهُ |
| تَنْجَحْ | অলস হয়ো না পাস করবে। | لَا تَكْسَلْ تَنْجَحْ |

১৯৬। الْجُمْلَةُ الشَّرْطِيَّةُ শর্তযুক্ত বাক্য

যেসকল বাক্যে শর্ত ও তার জবাব থাকে তাকে শর্তযুক্ত বাক্য বলে। শর্তযুক্ত বাক্যের সাধারন গঠনঃ جَوَابُ الشَّرْطِ + فِعْلُ الشَّرْطِ + أَدْوَتُ الشَّرْطِ

| | جَوَابُ الشَّرْطِ | فِعْلُ الشَّرْطِ | أَدْوَتُ الشَّرْطِ |
|---|---|---|---|
| যদি তুমি যাও আমি যাব | أَذْهَبْ | تَذْهَبْ | إِنْ |
| যখন খালিদকে দেখবে তাকে বইটি সম্পর্কে জিজ্ঞাসা করবে | فَاسْأَلْهُ عَنِ الْكِتَابِ | رَأَيْتَ خَالِدًا | إِذَا |
| যখনই তুমি সফর করবে আমি করব | أُسَافِرْ | تُسَافِرْ | مَتَي |

أَدْوٰتُ الشَّرْطِ দুই প্রকার। ১ غَيْرُ جَازِمٍ ( অর্থাৎ যা এর পরবর্তী ক্রিয়াকে মাজ্জুম করে না। এদের মধ্যে আছে, لَوْ এবং إِذَ

২) جَازِمٌ – تَجْزِمُ فِعْلَيْنِ অর্থাৎ এরা এর পরবর্তী فِعْلُ الشَّرْطِ ও جَوَابُ الشَّرْطِ কে মাজ্জুম করে। এদের মধ্যে আছে, إِنْ مَنْ أَيْنَ مَا مَتَى أَيَّ مَهْمَا

| أَدْوٰتُ الشَّرْطِ | | | |
|---|---|---|---|
| جَازِمٌ – تَجْزِمُ فِعْلَيْنِ | | غَيْرُ جَازِمٍ | |
| যদি | إِنْ | যদি | لَوْ |
| যে কিনা | مَنْ | যখন | إِذَ |
| যা কিনা | مَا | | |
| যখনই | مَتَى | | |
| যেখানেই | اَيْنَ | | |
| যেটি | اَيُّ | | |
| যাই হোক | مَهْمَا | | |

## ১৯৭। إِذَا ''যখন/যদি'' শব্দের ব্যবহার

إِذَا হল ظَرْفٌ যা শর্ত প্রয়োগের অর্থে আসে অর্থাৎ أَدْوٰتُ الشَّرْطِ। এটা মূলত مَاضِي এর পূর্বে বসে তাঁর অর্থকে مُضَارِعٌ করে। আমরা ইতোমধ্যে দেখেছি এধরনের বাক্যে দুটি অংশ থাকে اَلْشَّرْطُ ও جَوَابُ الشَّرْطِ

| إِذا رَأَيْتَ خَالِدًا فَاسْأَلْهُ عَنِ الْكِتَابِ<br>(اَلْشَّرْطُ) ( جَوَابُ الشَّرْطِ) |
|---|
| যখন খালিদকে দেখবে তাকে বইটি সম্পর্কে জিজ্ঞাসা করবে |

إِذَا এবং جَوَابُ الْشُّرْطِ উভয়তেই الْمُضَارِعُ ও আসতে পারে। যেমনঃ

| إِذا تُرَدُّ إِلَي قَلِيْلٍ تَقْنَعُ<br>(اَلْشَّرْطُ) ( جَوَابُ الشَّرْطِ) |
|---|
| যদি তুমি অল্পে লাগাম টানো তাহলে তা সীমিত |

নিম্নোক্ত ক্ষেত্রগুলোতে جواب الشرط এর পূর্বে فَ বসে।

| | | |
|---|---|---|
| যদি তুমি পরিশ্রম কর পাশ নিশ্চিত। | إِذا اجْتَهَدْتَ فَالنَّجَاحُ مَضْمُوْنٌ | ১) যদি জওয়াবু শার্ত নামপ্রধান বাক্য হয়। |
| এবং যখন আমার বন্দারা আমার সম্পর্কে জিজ্ঞাসা করে আমি তো নিকটেই | وَإِذا سَأَلَكَ عِبَادِي عَنِّي فَإِنِّيْ قَرِيْبٌ | |
| এবং যদি তুমি হামিদকে দেখ তাকে সফরের সময় সম্পর্কে জিজ্ঞাসা করবে | إِذا رَأَيْتَ حَامِدًا فَاسْأَلْهُ عَنْ مَوْعِدِ الْسَّفَرِ | ২) যদি জাওয়াবু শার্ত আদেশ, নিষেধ বা প্রশ্ন হয়। |
| যদি তুমি রোগীকে ঘুমন্ত দেখ তখন তাকে ডাকবে না। | إِذَا وَجَدْتَ الْمَرِيْضَ نَائِمًا فَلَا تَدْعُهُ | |
| যদি বেলালকে দেখি তাহলে তাকে কি বলব ? | إِذَا رَأَيْتُ بِلَالًا فَمَاذَا أَقُوْلُ لَهُ؟ | |

তবে অনেক সময় جَوَابُ الشَّرْطِ আগেও আসতে পারে। যেমনঃ رَبَّنَا لَا تُؤَاخِذْنَا إِن نَّسِينَا

১৯৮। لَوْ এর ব্যবহার

لَوْ শব্দের অর্থ' যদি'। অতীতের দুটি অসংঘটিত ক্রিয়া যার একটির কারণে অন্যটি সংঘটিত হয়নি এরুপ বোঝাতে لَوْ ব্যবহৃত হয়। যেমনঃ لَوْ إِجْتَهَدْتَ لَنَجَحْتَ যদি তুমি পরিশ্রম করতে তাহলে পাস করতে। এখানে,

| لَوْ | إِجْتَهَدْتَ | نَجَحْتَ |
|---|---|---|
| حَرْفُ شَرْطٍ غَيْرُ جَازِمٍ | فِعْلُ الشَّرْطِ | جَوَابُ الشَّرْطِ |

| | |
|---|---|
| وَلَوْ كُنتَ فَظًّا غَلِيظَ الْقَلْبِ لَانفَضُّوا مِنْ حَوْلِكَ | এবং যদি তুমি কর্কশ কঠিন হৃদয়ের হতে তাহলে তারা তোমার থেকে দূরে সরে যেত |
| وَلَوْ شَاءَ اللَّهُ لَجَعَلَكُمْ أُمَّةً وَاحِدَةً | এবং যদি আল্লাহ চাইতেন তোমাদের আল্লাহ এক উম্মাহ বানাতেন |
| وَلَوْ كَانَ مِنْ عِندِ غَيْرِ اللَّهِ لَوَجَدُوا فِيهِ اخْتِلَافًا كَثِيرًا | এবং যদি সেটা আল্লাহ ভিন্ন অন্য কারো থেকে হত তাতে অনেক বৈপরিত্য পেতে |

জাওয়াব তার শুরুতে لَ নেয়। তবে না বোধক হলে لَ নেবে না।

| | |
|---|---|
| لَوْ سَمِعْتُ هَذَا مَا قُلْتُ شَيْءً | যদি আমি এটা শুনতাম কিছুই বলতাম না |
| لَوْ خَرَجُوا فِيكُم مَّا زَادُوكُمْ إِلَّا خَبَالًا | যদি তারা তোমাদের সাথে বের হত তোমাদের সন্দেহ ছাড়া কিছুই বাড়াত না |
| وَلَوْ شَاءَ اللَّهُ مَا اقْتَتَلُوا | এবং যদি আল্লহ চাইতেন তারা পরস্পর যুদ্ধ করত না |

১৯৯। لَوْلَا – (যদি না) শব্দের ব্যবহার

কোন কিছু থাকার জন্য কোন একটা ঘটনা ঘটে নি ,এরুপ অর্থ প্রকাশের ক্ষেত্রে لَوْلَا ব্যবহৃত হয়। যেমনঃ لَوْلَا الشَّمْسُ لَهَلَكَتِ الاَرْضُ যদি সূর্য না থাকে তাহলে পৃথিবী ধ্বংস হয়ে যেত। এখানে – الشَّمْسُ মুবতাদা لَهَلَكَتِ الاَرْضُ হচ্ছে جَوبُ لَوْلَا

| | |
|---|---|
| وَلَوْلَا أَن كَتَبَ اللَّهُ عَلَيْهِمُ الْجَلَاءَ لَعَذَّبَهُمْ فِي الدُّنْيَا | এবং যদি আল্লাহ তাদের জন্য একটা সময় লিখে না রাখতেন অবশ্যই দুনিয়ায় তাদের শাস্তি দিতেন |
| وَلَوْلَا كَلِمَةٌ سَبَقَتْ مِن رَّبِّكَ لَكَانَ لِزَامًا وَأَجَلٌ مُّسَمًّى | আপনার পালনকর্তার পক্ষ থেকে পূর্ব সিদ্ধান্ত এবং একটি কাল নির্দিষ্ট না থাকলে শাস্তি অবশ্যম্ভাবী হয়ে যেত। |

جَوَبُ لَوْلَا হচ্ছে ক্রিয়াপ্রধান বাক্য এবং অতীতকালের। যদি না বোধক হয় তবে তখন لَ উপসর্গটি আসে না। যেমনঃ

| | |
|---|---|
| পরীক্ষা না থাকলে আজ আমি উপস্থিত হতাম না | لَوْلَا الِاخْتِبَارُ مَا حَضَرْتُ الْيَوْمَ |
| আল্লাহ না চাইলে আমরা মুসলিম হতাম না | لَوْلَا شَاءَ اللّٰهُ مَا كُنَّا مِنَ الْمسْلِمِيْنَ |

মুবতাদার পরিবর্তে নামপ্রধান বাক্যও আসতে পারে,

| | |
|---|---|
| আবহাওয়া গরম না হলে লেকচারে উপস্থিত হতাম | لَوْلَا اَنَّ الجَوَّ حَارٌ لَحَضَرْتُ الْمُحَاضَرَةَ |
| যদি আমি অসুস্থ না হতাম তোমার সাথে সফরে যেতাম | لَوْلَا اَنِّي مَرِيْضٌ لَسَافَرْتُ مَعَكَ |

২০০। وَلَوْ এর ব্যবহার।

وَلَو শব্দের অর্থ“ যদিও”। এরপর ক্রিয়া অতীতকালের হবে।

| | |
|---|---|
| এই বইটি ক্রয় কর যদিও সেটা দামী | اِشْتَرِ هذا الكتاب وَلَوْ كَانَ غَالِيًا |
| পরীক্ষায় উপস্থিত হও যদিও তুমি অসুস্থ | اُحْضُرِ الِامْتِحَانَ وَلَوْ كُنْتَ مَرِيضًا |

## ২০১। أَدَوَاتُ الشَّرْطِ الجَازِمَةُ শর্তবাচক অব্যয়/শব্দ যা ক্রিয়াকে মাজ্জুম করে

কিছু শর্তবাচক শব্দ আছে যা ক্রিয়ার পূর্বে বসে তাঁকে মাজ্জুম করে। যেমনঃ

| | اَلْشَّرْطُ + جَوَابُ الشَّرْطِ | | اَدَوَاتُ الشَّرْطِ |
|---|---|---|---|
| যদি তুমি যাও আমি যাব | إِنْ تَذْهَبْ أَذْهَبْ | যদি | إِنْ |
| সুতরাং যে অনু পরিমান ভালো করবে তা দেখতে পাবে | فَمَنْ يَعْمَلْ مِثْقَالَ ذَرَّةٍ خَيْرًا يَرَهُ | যে কিনা | مَنْ |
| এবং যা কিছু ভালো তোমরা কর আল্লাহ তা জানেন | وَ مَا تَفْعَلُوا مِنْ خَيْرٍ يَعْلَمْهُ اللهُ | যা কিনা | مَا |
| যখনই তুমি সফর করবে আমি করব | مَتَي تُسَافِرْ أُسَافِرْ | যখনই | مَتَي |
| যেখানেই তুমি থাকবে আমি থাকব | اَيْنَ تَسْكُنْ أَسْكُنْ | যেখানেই | اَيْنَ |
| যে বই-ই আমি লাইব্রেরীতে পাই তা পড়ব | اَيَّ كِتَابٍ أَجِدْ فِي الْمَكْتَبَةِ أَقْرَأْهُ | যেটি | اَيُّ |
| তুমি যাই বল আমরা তোমাকে সত্যায়ন করব | مَهْمَا تَقُلْ نُصَدِّقْكَ | যাই হোক | مَهْمَا |

الشَّرْطِ ও جَوَابُ الشَّرْطِ এর ক্রিয়াপদের কাল।

| | |
|---|---|
| উভয় ক্রিয়াই مُضَارِعْ | وَاِنْ تَعُوْدُوْا نَعُدْ<br>এবং যদি তোমরা ফিরে আস আমরা ফিরে আসব |
| উভয় ক্রিয়াই مَاضِي | وَإِنْ عُدْتُمْ عُدْنَا<br>এবং যদি তোমরা ফিরে আস আমরা ফিরে আসব |
| শার্ত ক্রিয়া মাদি এবং জাওয়াব ক্রিয়া মুদারি | مَنْ كَانَ يُرِيدُ حَرْثَ الاَخِرَةِ نَزِدْلَهُ فِي حَرْثِهِ<br>যে কেউ আখিরাতের ফলন চায় আমরা তার ফলন বাড়িয়ে দেব |
| শার্ত ক্রিয়া মুদারি ও জাওয়াব ক্রিয়া মাদি | مَنْ يَقُمْ لَيْلَةَ القَدْرِ إِيْمَانًا وَ احْتِسَابًا غُفِرَ لَهُ ما تَقَدَّمَ مِنْ ذَنْبِهِ<br>যে কেউ কদরের রাতে দাঁড়ায় ইমান ও আশা নিয়ে তার পুর্বের গুনাহ মাফ করা হবে |

جَوَابٌ গুলো নিম্নোক্ত ক্ষেত্রগুলোতে فَ গ্রহণ করে এবং সেক্ষেত্রে মুদারি মাজ্জুম হবেনা।

| | |
|---|---|
| যখন جَوَابُ الشَّرْطِ নামপ্রধান বাক্য হয় | إذا اجْتَهَدْتَ فَالنَّجَاحُ مَضْمُوْنٌ<br>যদি তুমি কঠোর পরিশ্রম কর তাহলে নিশ্চয়ই পাস করবে |
| যদি جَوَابُ الشَّرْطِ আদেশ ,নিষেধ বা প্রশ্ন হয় | إذا رَأَيْتَ حَامِدًا فَاسْأَلْهُ عَنْ مَوْعِدِ السَّفَرِ<br>এবং যদি তুমি হামিদকে দেখ তাকে সফরের সময় সম্পর্কে জিজ্ঞাসা করবে |
| যদি جَوَابُ الشَرطِ যামিদ ক্রিয়া হয়। لَيْسَ , عَسَى ইত্যাদি হল যামিদ ক্রিয়া যাদের মুদারি ও আমর নাই। | مَنْ غَشَّنَا فَلَيْسَا مِنَّا<br>নয় অন্তর্ভুক্ত আমাদের সে দেয় ধোকা যে |
| যদি جَوَابُ الشَرطِ এর ক্রিয়ার পূর্বে قَدْ থাকে। | وَ مَنْ يُطِعِ اللهَ وَ رَسُوْلَهُ فَقَدْ فَازَ فَوْزًا عَظِيْمًا<br>এবং যে আল্লাহ ও তার রসুলকে অনুসরণ করবে সে অবশ্যই মহা সাফল্য অর্জন করবে |
| যদি جَوَابُ الشَرطِ এর ক্রিয়ার পূর্বে নাবোধক مَا থাকে। | مَهْمَا تَكُنِ الظُّرُوْفُ فَمَا أَكْذِبُ<br>না বলি মিথ্যা আমি কেন না হোক যাই অবস্থা |
| যদি جَوَابُ الشَرطِ এর ক্রিয়ার পূর্বে سَ থাকে। | إنْ تُسَافِرْ فَسَأُسَافِرُ<br>তুমি সফর করলে আমিও করব |
| যদি جَوَابُ الشَرطِ এর ক্রিয়ার পূর্বে سَوْفَ থাকে। | وَإنْ خِفْتُم عَلَيّةً فَسَوْفَ يُغْنِيْكُمُ اللهُ مِنْ فَضْلِهِ إنْ شَاءَ<br>এবং যদি তুমি দারিদ্রতার ভয় কর আল্লাহ তোমাকে তার অনুগ্রহে ধনী করবেন যদি তিনি চান |
| যদি جَوَابُ الشَرطِ এর ক্রিয়ার পূর্বে كَأنَّمَا থাকে। | مَنْ قَتَلَ نَفْسًا بِغَيْرِ نَفْسٍ اَوْ فَسَادٍ فِي الأرضِ فَكَأَنَّمَا قَتَلَ النَّاسَ جَمِيْعًا<br>যে কেউ প্রাণের বিনিময়ে প্রাণ অথবাপৃথিবীতে অনর্থ সৃষ্টি করা ছাড়া কাউকে হত্যা করে সে যেন সব মানুষকেই হত্যা করে। |

উপরোক্ত ক্ষেত্রগুলো মনে রাখার জন্য,

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| وَ التَّنْقِيْسِ | وَ بِقَدْ | وَ لَنْ | وَ بِمَا | وَ بِجَامِدٍ | طَلَبِيَّةٌ | إِسْمِيَّةٌ |
| س ، سَوْفَ | | | | لَيْسَ ، عَسَى | | |

## অধ্যায়-২১ (ক্রিয়াপদের বিভিন্ন গঠন)

২০২। الْمُجَرَّدْ এবং الْمَزِيْدُ

যেসকল ক্রিয়াপদ কেবল ক্রিয়ামূল দ্বারা গঠিত তাদের المجَرَّدْ বলে। যেমনঃ ذَهَبَ, زَلْزَلَ ইত্যাদি। যেসকল ক্রিয়াপদ ক্রিয়ামূলের সাথে বিভিন্ন উপসর্গ যোগ হয়ে গঠিত হয় তাদের কে المزِيْدُবলে। যেমনঃ تَعَارَفَ, تَكَلَّمَ, جَاهَدَ, اَسْلَمَ, صَبَّحَ ইত্যাদি।

২০৩। ক্রিয়াপদের বিভিন্ন গঠন

| إِسْمُ الْمَفْعُوْلُ | إِسْمُ الْفَاعِلِ | الْمَصْدَرُ | اَمْرٌ | الْمُضَارِعُ | الْمَاضِي | নং |
|---|---|---|---|---|---|---|
| مُفَعَّلٌ | مُفَعِّلٌ | تَفْعِيْلٌ | فَعِّلْ | يُفَعِّلُ | فَعَّلَ | II |
| مُسَبَّحٌ | مُسَبِّحٌ | تَسْبِيْحٌ | سَبِّحْ | يُسَبِّحُ | سَبَّحَ | উদাঃ |
| مُفْعَلٌ | مُفْعِلٌ | اِفْعَالٌ | أَفْعِلْ | يُفْعِلُ | أَفْعَلَ | III |
| مُسْلَمٌ | مُسْلِمٌ | اِسْلَامٌ | أَسْلِمْ | يُسْلِمُ | أَسْلَمَ | উদাঃ |
| مُفَاعَلٌ | مُفَاعِلٌ | مُفَاعَلَةٌ – فِعَالٌ | فَاعِلْ | يُفَاعِلُ | فَاعَلَ | IV |
| مُجَاهَدٌ | مُجَاهِدٌ | مُجَاهَدَةٌ | جَاهِدْ | يُجَاهِدُ | جَاهَدَ | উদাঃ |
| مُتَفَعَّلٌ | مُتَفَعِّلٌ | تَفَعُّلٌ | تَفَعَّلْ | يَتَفَعَّلُ | تَفَعَّلَ | V |
| مُتَكَلَّمٌ | مُتَكَلِّمٌ | تَكَلُّمٌ | تَكَلَّمْ | يَتَكَلَّمُ | تَكَلَّمَ | উদাঃ |
| مُتَفَاعَلٌ | مُتَفَاعِلٌ | تَفَاعُلٌ | تَفَاعَلْ | يَتَفَاعَلُ | تَفَاعَلَ | VI |
| مُتَعَارَفٌ | مُتَعَارِفٌ | تَعَارُفٌ | تَعَارَفْ | يَتَعَارَفُ | تَعَارَفَ | উদাঃ |
| – | مُنْفَعِلٌ | اِنْفِعَالٌ | إِنْفَعِلْ | يَنْفَعِلُ | اِنْفَعَلَ | VII |
|  | مُنْقَلِبٌ | اِنْقِلَابٌ | إِنْقَلِبْ | يَنْقَلِبُ | اِنْقَلَبَ | উদাঃ |
| مُفْتَعَلٌ | مُفْتَعِلٌ | اِفْتِعَالٌ | إِفْتَعِلْ | يَفْتَعِلُ | اِفْتَعَلَ | VIII |
| مُخْتَلَفٌ | مُخْتَلِفٌ | اِخْتِلَافٌ | اِخْتَلِفْ | يَخْتَلِفُ | اِخْتَلَفَ | উদাঃ |
| – | مُفْعَلٌّ | اِفْعِلَالٌ | إِفْعَلَّ | يَفْعَلُّ | اِفْعَلَّ | IX |
|  | مُحْمَرٌّ | إِحْمِرَارٌ | إِحْمَرَّ | يَحْمَرُّ | إِحْمَرَّ | উদাঃ |
| مُسْتَفْعَلٌ | مُسْتَفْعِلٌ | اِسْتِفْعَالٌ | إِسْتَفْعِلْ | يَسْتَفْعِلُ | اِسْتَفْعَلَ | X |
| مُسْتَغْفَرٌ | مُسْتَغْفِرٌ | اِسْتِغْفَارٌ | اِسْتَغْفِرْ | يَسْتَغْفِرُ | اِسْتَغْفَرَ | উদাঃ |

**লক্ষনীয়ঃ**

১। তিন অক্ষর বিশিষ্ট ক্রিয়াকে اَلثُّلَاثِي ও চার অক্ষর বিশিষ্ট ক্রিয়াকে اَلرُّبَاعِيُّ বলে।

২। اَلرُّبَاعِيُّ ক্রিয়ার اَلْمُضَارِعُ পেশ দিয়ে শুরু বাকী সব ক্ষেত্রে যবর দিয়ে শুরু।

৩। اَلْمَاضِي এর প্রথম অক্ষরে হামজা থাকলে اَلْمُضَارِعُ তে তা বাদ যাবে।

৪। اِفْعَلَّ ,تَفَاعَلَ ,تَفَعَّلَ এই তিনটার মুদারীতে ع এর উপর যবর বাকী সব ক্ষেত্রে যের।

[মনে রাখার জন্যঃ কথা বলে تَكَلَّمَ চেনা যায় تَعَارَفَ লাল মিয়াকে إِحْمَرَّ ]

৫। اَلْمُضَارِعُ এর ২য় অক্ষরে হারাকাত থাকলে আমরে إِ আনতে হয় না।

৬। اَلثُّلَاثِي ক্রিয়ার اَلْمَصْدَرُ এর নির্দিষ্ট কোন গঠন নাই বরং বিভিন্ন রকম হতে পারে কিন্তু বাকী সব ক্ষেত্রে নির্দিষ্ট গঠন আছে।

৭। اَلْمُضَارِعُ থেকে إِسْمُ الْفَاعِلِ করতে হারফু মুদারীকে مُ দ্বারা পরিবর্তন করতে হয়।

৮। إِسْمُ الْفَاعِلِ থেকে إِسْمُ الْمَفْعُوْلِ করতে হলে ع এর উপর যেরকে যবর করলেই হয়।

বি দ্রঃ অকর্মক ক্রিয়ার إِسْمُ الْمَفْعُوْلِ নাই।

ক্রমানুসারে ক্রিয়ার গঠনগুলো মনে রাখার জন্যঃ

সে আল্লাহর প্রশংসা করে صَبَّحَ ও মুসলিম হয় أَسْلَمَ । এরপর সে জিহাদের جَاهَدَ ব্যাপারে কথা বলে تَكَلَّمَ এবং চিনতে পারে تَعَارَفَ আসল সংগ্রাম إِنْقَلَبَ কি জিনিষ। কিন্তু সে মতভেদ اِخْتَلَفَ দেখে রাগে লাল হয়ে যায় إِحْمَرَّ পরে আবার ক্ষমা চায় اِسْتَغْفَرَ

Contents

## ২০৪। Form II فَعَّلَ

| إِسْمُ الْمَفْعُوْل | إِسْمُ الْفَاعِل | الْمَصْدَرُ | اَمْرٌ | الْمُضَارِعُ | الْمَاضِي | অর্থ |
|---|---|---|---|---|---|---|
| مُفَعَّلٌ | مُفَعِّلٌ | تَفْعِيْلٌ | فَعِّلْ | يُفَعِّلُ | فَعَّلَ | |
| مُسَبَّحٌ | مُسَبِّحٌ | تَسْبِيْحٌ | سَبِّحْ | يُسَبِّحُ | سَبَّحَ | মহিমান্বিত করা |
| مُعَذَّبٌ | مُعَذِّبٌ | تَعْذِيبٌ | عَذِّبْ | يُعَذِّبُ | عَذَّبَ | শাস্তি দেয়া |
| مُبَدَّلٌ | مُبَدِّلٌ | تَبْدِيْلٌ | بَدِّلْ | يُبَدِّلُ | بَدَّلَ | পরিবর্তন করা |
| مُحَرَّمٌ | مُحَرِّمٌ | تَحْرِيْمٌ | حَرِّمْ | يُحَرِّمُ | حَرَّمَ | নিষেধাজ্ঞা করা |
| مُدَرَّسٌ | مُدَرِّسٌ | تَدْرِيْسٌ | دَرِّسْ | يُدَرِّسُ | دَرَّسَ | শিক্ষা দেয়া |
| مُنَبَّهٌ | مُنَبِّهٌ | تَنْبِيْهٌ | نَبِّهْ | يُنَبِّهُ | نَبَّهَ | সতর্ক করা |
| مُبَلَّغٌ | مُبَلِّغٌ | تَبْلِيْغٌ | بَلِّغْ | يُبَلِّغُ | بَلَّغَ | প্রচার করা |
| مُحَدَّسٌ | مُحَدِّسٌ | تَحْدِيْثٌ | حَدِّثْ | يُحَدِّثُ | حَدَّثَ | বর্ণনা করা |
| مُفَضَّلٌ | مُفَضِّلٌ | تَفْضِيْلٌ | فَضِّلْ | يُفَضِّلُ | فَضَّلَ | প্রাধান্য দেয়া |
| مُكَرَّمٌ | مُقَرِّمٌ | تَكْرِيْمٌ | كَرِّمْ | يُكَرِّمُ | كَرَّمَ | সম্মান করা |
| مُبَشَّرٌ | مُبَشِّرٌ | تَبْشِيْرٌ | بَشِّرْ | يُبَشِّرُ | بَشَّرَ | সুসংবাদ দেওয়া |
| مُبَيَّنٌ | مُبَيِّيٌ | تَبْيِيْنٌ | بَيِّنْ | يُبَيِّنُ | بَيَّنَ | স্পষ্ট করা |
| مُزَيَّنٌ | مُزَيِّنٌ | تَزْيِيْنٌ | زَيِّنْ | يُزَيِّنُ | زَيَّنَ | সজ্জিত করা |
| مُسَخَّرٌ | مُسَخِّرٌ | تَخْسِيْرٌ | سَخِّرْ | يُسَخِّرُ | سَخَّرَ | নিয়ন্ত্রন করা |
| مُصَدَّقٌ | مُصَدِّقٌ | تَصْدِيقٌ | صَدِّقْ | يُصَدِّقُ | صَدَّقَ | সত্য বলা |
| مُقَدَّمٌ | مُقَدِّمٌ | تَقْدِيْمٌ | قَدِّمْ | يُقَدِّمُ | قَدَّمَ | সামনে পাঠানো |
| مُكَذَّبٌ | مُكَذِّبٌ | تَكْذِيْبٌ | كَذِّبْ | يُكَذِّبُ | كَذَّبَ | মিথ্যা বলা |
| مُنَبَّءٌ | مُنَبِّءٌ | تَنْبِيْءٌ | نَبِّئْ | يُنَبِّئُ | نَبَّأَ | সংবাদ দেওয়া |
| مُنَزَّلٌ | مُنَزِّلٌ | تَنْزِيْلٌ | نَزِّلْ | يُنَزِّلُ | نَزَّلَ | অবতীর্ন করা |

| الْمَاضِي অতীত কালের ক্রিয়া | | | |
|---|---|---|---|
| বহুবচন | দ্বিবচন | একবচন | |
| عَلَّمُوْا | عَلَّمَا | عَلَّمَ | পুং |
| عَلَّمْنَ | عَلَّمَتَا | عَلَّمَتْ | স্ত্রী |
| عَلَّمْتُمْ | عَلَّمْتُمَا | عَلَّمْتَ | পুং |
| عَلَّمْتُنَّ | عَلَّمْتُمَا | عَلَّمْتِ | স্ত্রী |
| عَلَّمْنَا | | عَلَّمْتُ | উভয় |

| الْمُضَارِعُ বর্তমান কালের ক্রিয়া | | | |
|---|---|---|---|
| বহুবচন | দ্বিবচন | একবচন | |
| يُعَلِّمُوْنَ | يُعَلِّمَانِ | يُعَلِّمُ | পুং |
| يُعَلِّمْنَ | تُعَلِّمَانِ | تُعَلِّمُ | স্ত্রী |
| تُعَلِّمُوْنَ | تُعَلِّمَانِ | تُعَلِّمُ | পুং |
| تُعَلِّمْنَ | تُعَلِّمَانِ | تُعَلِّمِيْنَ | স্ত্রী |
| نُعَلِّمُ | | أُعَلِّمُ | উভয় |

২০৫। কাজের ব্যাপকতা ও তীব্রতা বোঝাতে فَعَّلَ গঠনের ব্যবহার

| ব্যাপকতা | সাধারন |
| --- | --- |
| قَتَّلَ المجْرِمُ اهْلَ القَرْيَهِ<br>সন্ত্রাসী গ্রামবাসিকে ব্যাপকভাবে হত্যা করলো | قَتَلَ المجْرِمُ رَجُلًا<br>সন্ত্রাসী একটা লোক হত্যা করলো |
| عَدَّدَ الرَجُلُ مَالَهُ<br>লোকটি বারবার তার সম্পদ গুনলো | عَدَّ الرَجُلُ مَالَهُ<br>লোকটি তার সম্পদ গুনলো |

| তীব্রতা | সাধারন |
| --- | --- |
| كَسَّرْتُ الكُوْبَ<br>আমি কাপটি খন্ড খন্ড করে ভাঙলাম। | كَسَرْتُ الكُوْبَ<br>আমি কলমটি ভেঙ্গেছিলাম। |
| قَطَّعْتُ الحَبَلَ<br>আমি রশিটি টুকরা টুকরা করে কেটেছিলাম। | قَطَعْتُ الحَبَلَ<br>আমি রশিটি কেটেছিলাম। |

নোটঃ ব্যাপকতা বোঝানোর ক্ষেত্রে ক্রিয়ার কর্ম বহুবচন বা একবচন হয়। কিন্তু তীব্রতা বোঝাতে একবচনেই তিব্রভাবে করা বোঝায়।

## ২০৬। Form III اَفْعَلَ

| إِسْمُ الْمَفْعُوْلِ | إِسْمُ الْفَاعِلِ | الْمَصْدَرُ | اَمْرٌ | الْمُضَارِعُ | الْمَاضِي | অর্থ |
|---|---|---|---|---|---|---|
| مُفْعَلٌ | مُفْعِلٌ | اِفْعَالٌ | أَفْعِلْ | يُفْعِلُ | أَفْعَلَ | |
| مُخْرَجٌ | مُخْرِجٌ | اِخْرَاجٌ | أَخْرِجْ | يُخْرِجُ | اَخْرَجَ | বের করা |
| مُرَادٌ | مُرِيْدٌ | اِرَادَةٌ | أَرِدْ | يُرِيْدُ | أَرَادَ | চাওয়া |
| مُدْرًى | مُدْرٍ | إِدْرَاءٌ | أَدْرِ | يُدْرِي | أَدْرَى | জানানো |
| مُهْلَكٌ | مُهْلِكٌ | اِهْلَاكٌ | أَهْلِكْ | يُهْلِكُ | أَهْلَكَ | ধ্বংস করা |
| مُبْصَرٌ | مُبْصِرٌ | اِبْصَارٌ | أَبْصِرْ | يُبْصِرُ | أَبْصَرَ | দেখা |
| مُحْسَنٌ | مُحْسِنٌ | اِحْسَانٌ | أَحْسِنْ | يُحْسِنُ | أَحْسَنَ | ভালো করা |
| مُدْخَلٌ | مُدْخِلٌ | اِدْخَالٌ | أَدْخِلْ | يُدْخِلُ | أَدْخَلَ | প্রবেশ করানো |
| مُرْجَعٌ | مُرْجِعٌ | اِرْجَاعٌ | أَرْجِعْ | يُرْجِعُ | أَرْجَعَ | ফিরানো |
| مُرْسَلٌ | مُرْسِلٌ | اِرْسَالٌ | أَرْسِلْ | يُرْسِلُ | أَرْسَلَ | পাঠানো |
| مُسْرَفٌ | مُسْرِفٌ | اِسْرَافٌ | أَسْرِفْ | يُسْرِفُ | أَسْرَفَ | অপচয় করা |
| مُسْلَمٌ | مُسْلِمٌ | اِسْلَامٌ | أَسْلِمْ | يُسْلِمُ | أَسْلَمَ | আত্মসমর্পন |
| مُشْرَكٌ | مُشْرِكٌ | اِشْرَاكٌ | أَشْرِكْ | يُشْرِكُ | أَشْرَكَ | শিরক করা |
| مُصْلَحٌ | مُصْلِحٌ | اِصْلَاحٌ | أَصْلِحْ | يُصْلِحُ | أَصْلَحَ | সংশোধন করা |
| مُعْرَضٌ | مُعْرِضٌ | اِعْرَاضٌ | أَعْرِضْ | يُعْرِضُ | أَعْرَضَ | ঘুরে যাওয়া |
| مُغْرَقٌ | مُغْرِقٌ | اِغْرَاقٌ | أَغْرِقْ | يُغْرِقُ | أَغْرَقَ | ডুবিয়ে দেওয়া |
| مُفْسَدٌ | مُفْسِدٌ | اِفْسَادٌ | أَفْسِدْ | يُفْسِدُ | أَفْسَدَ | বিশৃঙ্খলা করা |
| مُفْلَحٌ | مُفْلِحٌ | اِفْلَاحٌ | أَفْلِحْ | يُفْلِحُ | أَفْلَحَ | সফল হওয়া |
| مُنْبَتٌ | مُنْبِتٌ | اِنْبَاتٌ | أَنْبِتْ | يُنْبِتُ | أَنْبَتَ | জন্মানো |
| مُنْذَرٌ | مُنْذِرٌ | اِنْذَارٌ | أَنْذِرْ | يُنْذِرُ | أَنْذَرَ | সতর্ক করা |

